

পুলিনবিহারী দাস



পুলিনবাবু লাঠি খেলা শিক্ষা দিচ্ছেন

ও ইচ্ছা লইয়াই যাইতে হয়। এই সমস্ত কৃত্রিম লড়াইয়ে সাহস, ক্ষিপ্রকারিতা, দল-চালনা প্রভৃতি পৌরুষজনক গুণগুলির অনুশীলন হয়। দুই দলে যখন লাঠি হাতে ভয়ঙ্কর চীৎকার করিয়া ভীষণবেগে পরস্পরের উপর ঝাঁপাইয়া পড়িত এবং লাঠির ঘাত-প্রতিঘাতে খেলার মাঠ মুখরিত হইয়া উঠিত, সে একটা দেখিবার দৃশ্য ছিল। এমনি করিয়াই সেদিন জাতি গড়িয়া উঠিয়াছিল, জাতির প্রাণশক্তি সজীব ও সতেজ হইয়াছিল।

পুলিনবাবুর "লাঠিখেলা ও অসিশিক্ষা" বাঙলা সাহিত্যে একটা যুগান্তর আনিয়াছে। এমন বিস্তৃতভাবে ও বৈজ্ঞানিক প্রণালীতে লাঠির কথা, লেখায় আর প্রকাশ হয় নাই। লাঠি ও অসিতে তাঁহার অসাধারণ দক্ষতার সুস্পষ্ট প্রমাণ ইহাতে আমরা পাই। ইহা ছাড়া পুলিন বাবু যে ছোরাখেলায় ও জুজুৎসু বিদ্যায়ও অসামান্য কৃতিত্ব লাভ করিয়াছিলেন, তাহাও আমরা জানিতে পারি।

## অতুলকৃষ্ণ ঘোষ

লাঠির অন্যতম সুদক্ষ খেলোয়ার ৺অতুলকৃষ্ণ ঘোষ বড় লাঠিখেলায় সুবিখ্যাত। শিক্ষিত ও ভদ্র দলে তিনিই বড় লাঠির খেলা সংহতভাবে ও বৈজ্ঞানিক প্রণালীতে প্রথম প্রচলন করেন। স্বদেশী আন্দোলনের সময় সামর্থ্য লাভের একটা প্রচণ্ড ইচ্ছার উন্মেষ হইল, সেই সময় হইতে অতুলবাবু

ছেলেদের লাঠি শিখাইয়া আসিতেছিলেন। জীবনের শেষ দিনও ইহাই তাঁহার একমাত্র সাধনা ছিল। বড়ই দুঃখের বিষয়, ১৩৩৪ সালের কার্ত্তিক মাসে তাঁহার পরলোক গমন হইয়াছে।

অতুলবাবুর লাঠির হাতে খাড় হয় সুবিখ্যাত লাঠিয়াল ৺কাঞ্চন সর্দ্দারের নিকট। কাঞ্চন সর্দ্দার ও রূপ সর্দ্দার দুই ভাই ছিল। এরা ছিল বিখ্যাত রঘু ডাকাতের শিষ্য। রঘু ডাকাতের নামে এককালে বাঘে মহিষে এক ঘাটে জল খাইত। সরকারের হুকুমে যখন রূপ সর্দ্দারের ফাঁসি হইল, তখন কাঞ্চন গা ঢাকা দিয়া হাওড়া জেলার উলুবেড়িয়ার অধীন নাওপাড়ে বাস করিত। সেই সময়ে বালক অতুলকৃষ্ণ তাহার শিষ্য হইলেন এবং লাঠি খেলায় পারদর্শিতা লাভ করিলেন। ইহার পরেও অতুলবাবু লাঠি শিখিবার জন্য সমস্ত ভারতবর্ষে ঘুরিয়া বেড়াইয়াছেন। অতুলবাবু বলিতেন, সারা ভারতবর্ষ ঘুরিয়া বেড়াইলাম, আমার গুরুর খেলার তুলনা পাইলাম না। অমন খেলোয়াড় আর একটি মিলিল না। স্বদেশীর যুগে এলাহাবাদ কংগ্রেস মণ্ডপে নিখিল ভারত লাঠি-প্রতিযোগিতায় খেলিয়া অতুলবাবু সর্ব্বোচ্চ পদক পাইয়াছিলেন।

## আশানন্দ ঢেঁকী

এই সকল আধুনিক শিক্ষিত লাঠিখেলোয়াড় ছাড়া দেশে আর একদল লাঠিয়াল আছে যাহারা উত্তরাধিকারী সূত্রে এই

লাঠির চর্চ্চাটা বাঁচাইয়া রাখিয়াছে। এই দেশী লাঠিয়ালের দল আজিও লাঠির ঘায়ে সবুজ মাঠ রাঙা করিয়া তোলে, শুভ্র বালুকাময় চরভূমি রক্তায়িত করে। ইহারাই ছিল পূর্ব্বকার ভূস্বামীদিগের ঢালী সৈন্য (পদাতিক)।

আশানন্দ ঢেঁকী ইহাদেরই একজন ছিলেন। উনবিংশ শতাব্দীর মধ্য ভাগে আশানন্দের দোর্দ্দণ্ড প্রতাপে দেশের চোর ডাকাত অস্থির থাকিত। আজিও তাহার কত স্মৃতি-কাহিনী, কত অলৌকিক গল্প লোকের মুখে মুখে ভাসিয়া ভাসিয়া বিস্ময়ের উদ্রেক করে। আশানন্দ নদীয়া-নিবাসী এক ব্রাহ্মণ সন্তান। একবার তিনি লাটের খাজনা লইয়া যাইতেছিলেন। পথে রাত্রি হওয়ায় এক বাড়ীতে আশ্রয় লইলেন। একদল ডাকাত তাহার টাকার সন্ধান পাইয়া, তাহাকে আক্রমণ করিল। আশানন্দ সেকালের নাম-করা লাঠিয়াল ছিলেন। কিন্তু হঠাৎ হাতের কাছে আত্মরক্ষার কোন কিছু পাইলেন না, পাইলেন একটা ঢেঁকী। সেই প্রকাণ্ড ঢেঁকী ঘুরাইতে ঘুরাইতে ডাকাতের দল আক্রমণ করিয়া তাড়াইয়া দিলেন। ইহার পর তিনি আশানন্দ ঢেঁকী নামেই সমধিক পরিচিত হইয়া উঠিলেন।

সে-সময় দস্যু-তস্করের উপদ্রব খুব বেশী ছিল। আর একবার আশানন্দ অনেক টাকা লইয়া কালেক্টরীতে যাইতেছিলেন। সঙ্গে মোটেই জনকয়েক পাইক। এমন সময় হঠাৎ প্রায় দুই শত দস্যু তাহাদিগকে আক্রমণ করিল। আশানন্দ ভীত হইবার

লোক নন। তিনি সদর্পে লাঠিমাত্র সম্বল লইয়া তাহাদের সম্মুখীন হইলেন। সামনে আসিয়াই হঠাৎ দুইটি ডাকাতকে একেবারে বগলে পুরিয়া ফেলিলেন। দস্যু দুইটি অনেক চেষ্টায়ও বন্ধনমুক্ত হইতে পারিল না। এই অসম্ভব ঘটনা দেখিয়া ডাকাতের দল ছুটিয়া পলাইল। আশানন্দ সেই অবস্থায়ই কালেক্টর সাহেবের কাছারীতে যাইয়া উপস্থিত হইলেন। লোক বিস্ময়ে অবাক্ হইয়া রহিল। কালেক্টর সাহেবও আশানন্দকে সাহসের যোগ্য পুরস্কার দিলেন।

আজ দেশের নানাস্থানে লাঠির চর্চাটা আবার আরম্ভ হইয়াছে। অনেক সভাসমিতি ও স্কুল-কলেজে লাঠির চর্চা চলিতেছে। মেয়েরাও লাঠি ও ছোড়া খেলিয়া আত্মরক্ষায় সমর্থ হইতেছে। জাতির এই নূতন উদ্যম সফল হোক, জাতি সবল ও সক্ষম হইয়া উঠুক। সুখের বিষয় নদীয়া-শান্তিপুরে আশানন্দের স্মৃতি রক্ষার ব্যবস্থা হইয়াছে।

# সার্কাসে বাঙালী

## গৌরমোহন মুখোপাধ্যায়

হিন্দুমেলার অন্যতম উদ্যোক্তা নবগোপাল মিত্র ন্যাশনাল জিমনাষ্টিক ক্লাব স্থাপন করিয়াছিলেন। তখন চারিদিকে ন্যাশনালের হিড়িক পড়িয়াছিল। নবগোপাল 'ন্যাশনাল মিত্র' নামে পরিচিত ছিলেন। স্বদেশীযুগে হিন্দুমেলা শরীর-চর্চ্চায় নব প্রেরণা দেয়। যে সকল যুবক এই উৎসাহে উদ্দীপিত হইয়া শরীর-চর্চ্চায় মন দেন, তাদের মধ্যে কলিকাতার বাবু গৌরমোহন মুখোপাধ্যায় অন্যতম। ১৮৬২ খৃষ্টাব্দে ইঁহার জন্ম হয়।

গৌরবাবু বাল্যকাল হইতে ডানপিটে ছিলেন। বীরত্ব-ব্যঞ্জক পৌরুষ খেলাধূলায় তাঁহার ঝোঁক খুব বেশী ছিল। আহিরী-টোলার ডালপটিতে স্বর্গীয় পালোয়ান অবিনাশচন্দ্র ঘোষের পোড়ো বাড়ী ছিল। অবিনাশ ঘোষ সেকালে একজন বিখ্যাত পালোয়ান ছিলেন। ইনি হিন্দুমেলায় পাঞ্জাবী জাঠ পাঠান প্রভৃতি নয় জন পালোয়ানের সহিত এক আসরে উপর্যুপরি লড়িয়াছিলেন। গৌরবাবু ইঁহারই পোড়ো বাড়ীটায় দলবল সহ নানা প্রকার শরীর চর্চ্চা করিতেন।

গৌরবাবুর চেষ্টায় ও তত্ত্বাবধানে অনেকগুলি আখড়া ও জিমনাসিয়াম প্রতিষ্ঠিত হয়। গৌরবাবু নিয়মিতভাবে এই সকল প্রতিষ্ঠানে শিক্ষাদান করিতেন।

## প্রিয়নাথ বসু ও মতিলাল বসু

গৌরবাবুর প্রিয় শিষ্য ছিলেন ( কলিকাতা ) সিমুলিয়ার প্রিয়নাথ বসু। ইনি ও ইঁহার জ্যেষ্ঠ ভ্রাতা মতিলাল বসু বিখ্যাত 'বোসেস সার্কাসের' প্রতিষ্ঠাতা। মতিবাবু স্বামী বিবেকানন্দের সমবয়স্ক বন্ধু ছিলেন। ইঁহারই কথায় স্বামীজী লিখিয়াছিলেন : "He was doing great work than perhaps any Bengalee worker in setting an example in organisation & proving Bengalee nerve & pluck."

বাঙালীর মধ্যে প্রিয়নাথ বাবুই সর্ব্বপ্রথম পিরামিড অ্যাক্ট ও জাগলিং অ্যাক্ট ( Pyramid Act & Juggling act ) চমৎকার করিয়া গিয়াছেন। জিমন্যাষ্টিকে তাঁর জোর কম ছিল। ভাল ব্যায়াম-বীর অপেক্ষা তিনি ভাল ব্যায়াম-শিক্ষক ছিলেন। তিনি শহরে ও শহরের বাহিরে অনেক ব্যায়ামাগারে শিক্ষকতা করিতেন। ইঁহারা সার্কাসের দল লইয়া সমগ্র ভারতবর্ষে ঘুরিয়াছেন।

'বোসেস্ সার্কাস' সমগ্র ভারতে বিলাতী কোম্পানীগুলির সঙ্গে প্রতিযোগিতা করিয়া যশস্বী হইয়াছিল। সামরিক বিভাগের ইংরেজ কর্ম্মচারীরা পর্য্যন্ত মুক্তকণ্ঠে তাহার প্রশংসা করিয়া

গিয়াছেন : I had no idea that the vaulting ambition of young Bengal aspired so high ( Sir A. F. Palmer K. C. B. C. S. Commander, Tirah Expeditionary Forces ).

## কৃষ্ণলাল বসাক

সমগ্র এশিয়াখণ্ডে কৃষ্ণলালের সার্কাসের নাম কে না জানে ? কৃষ্ণলাল কলিকাতা আহিরীটোলার বসাক পরিবারে ১৮৬৬ খৃষ্টাব্দে জন্মগ্রহণ করেন। ইনি বিখ্যাত শোভারাম বসাকের গোষ্ঠীর ছিলেন। অল্প বয়স হইতেই ব্যায়ামানুশীলনে তাহার বিশেষ অনুরাগ ছিল এবং ১৭ বৎসর বয়সে তিনি হরাইজণ্টাল বারের খেলায় এরূপ দক্ষ হইয়া উঠেন যে, তাঁহার খেলা দেখিয়া আবেল ক্লেয়ার সার্কাসের (Abell Klaer Olmann circus) মার্কিনবাসী মিস্টার আবেল ( Mr. Abell ) তাহাকে স্বীয় সার্কাসে নিযুক্ত করেন। ইহার পর তিনি কলিকাতায় হার্ম্মস্টন ও উড়িয়ার সার্কাসেও তিনি খেলিতে নামিয়াছেন। তিনি আহূত হইয়া এই সব য়ুরোপীয় সার্কাসে যোগ দেন। ১৯০০ খৃষ্টাব্দে পণ্ডিত মতিলাল নেহেরু যখন প্যারিসে আন্তর্জাতিক প্রদর্শনী দেখিতে গমন করেন, তখন তাহারই নিমন্ত্রণে কৃষ্ণলাল ভারতের প্রতিনিধিরূপে প্রদর্শনীতে গমন

করেন। তথায় তাহার নানারূপ ব্যায়াম ক্রীড়া যাঁহারা দেখিয়াছিলেন, তাহারাই মুগ্ধ হইয়াছিলেন। এই প্রদর্শনীতে মতিলালের আহ্বানে ভারতীয় এ্যাক্রোব্যাট, জিমনাস্ট, কুস্তিগীর, গায়ক, বাজীকর, বাদক, বীণকার, ভাস্কর প্রভৃতি বহুবিধ শিল্পী যাত্রা করেন। মতিলাল ইহাদের ম্যানেজার হইয়া যান।

নানা সার্কাসের সঙ্গে তিনি পৃথিবীর প্রায় সকল দেশে গিয়াছিলেন বলিলে অত্যুক্তি হয় না। তিনি স্বয়ং একটি সার্কাস দল গঠিত করেন—উহা "গ্রেট ইস্টার্ণ সার্কাস" নামে ও পরে "হিপোড্রোম সার্কাস" নামে পরিচিত হয়। উহাতে নানা দেশের প্রায় শতেক খেলোয়াড় ও বহু জন্তু ছিল। জার্ম্মাণ মহাযুদ্ধের সময় তাঁহার দলের বিশেষ ক্ষতি হয় এবং উহা বন্ধ হইয়া যায়। তাঁহার শেষ জীবন নানা ব্যায়াম সমিতি প্রতিষ্ঠায় ও সেগুলিকে সাহায্য দানে অতিবাহিত হয়।

১৩৪২ সালের ৯ই কার্ত্তিক বরাহনগরে কৃষ্ণলালের মৃত্যু হয়।

# শিকারে বাঙালী

শিকার ক্ষাত্র-ক্রীড়া। শিকারের উৎসাহ ও উন্মাদনা সম্পূর্ণ আলাদা রকমের জিনিষ। ইহারই রোমান্স বাঙালী-জীবনকে আকর্ষণ করিয়াছে।

## জ্ঞানদাপ্রসন্ন চৌধুরী

ইনি গোবরডাঙ্গা-নিবাসী। বাঙালী শিকারীদের মধ্যে ইনি একজন শ্রেষ্ঠ শিকারী ছিলেন। ১৮৬৬ সালে তাঁহার জন্ম হয় এবং এণ্ট্রান্স পরীক্ষা পর্য্যন্ত পড়াশুনা করেন। ইনি সঙ্গীত ও শিকারে অনুরাগী ছিলেন। ইনি প্রায় দেড় শত রয়েল বেঙ্গল বাঘ, ৩০টি চিতা, ৩০টি মহিষ, ৫টি হাতী শিকার করিয়াছেন। ইহা ছাড়া কাদাখোঁচা ( Snipe ) পাখী শিকারে তিনি ওস্তাদ ছিলেন। উড়ন্ত ঝাঁকের অন্ততঃ ৭৮।৮০টি কাদাখোঁচা তাঁর লক্ষ্যের মুখে পড়িতই। ১৯১৮ সালে এই কৌশলী শিকারী পরলোক গমন করেন।

## কুমুদনাথ চৌধুরী ( কে. এন্. চৌধুরী )

ইনি পাবনা জেলার বিখ্যাত চৌধুরী বংশে জন্মগ্রহণ করেন। ইনি এম্. এ. বি. এল্ পাশ করিয়া বিলাত হইতে ব্যারিষ্টার হইয়া আসেন এবং কলিকাতা হাইকোর্টে আইন ব্যবসায় করিতেন।

ইনি একজন উচুদরের শিকারী ছিলেন। যৌবনের প্রথম হইতেই ইনি শিকারে হাত পাকাইয়াছিলেন। শিকার তাঁর কাছে শুধু আনন্দ বা এ্যাডভেঞ্চার নয়, উহা একটা বিজ্ঞান একটা আর্ট ছিল। কুমুদনাথ মধ্য ভারতের জঙ্গলে বহুবার শিকার করিতে গিয়াছেন। শেষবার সেখান হইতে আক্রান্ত হইয়াই প্রাণ ত্যাগ করেন। তাঁহার শিকার বিচিত্র রকমের ছিল। কত যে চিতা, চিতল ( হরিণ ), সম্বর ( হরিণ ), রয়েল বেঙ্গল বাঘ, ভালুক, বরাহ, বন্য মহিষ প্রভৃতি শিকার করিয়াছেন, ইয়ত্তা নাই।

ইহার বিখ্যাত বই "Sports in Jheel & Jungle" তাঁহারই ভাগিনেয়ী শ্রীযুক্তা প্রিয়ম্বদা দেবী বাংলায় 'ঝিলে-জঙ্গলে শিকার' নামে অনুবাদ করিয়াছেন।

## ব্রজেন্দ্রনারায়ণ আচার্য্য চৌধুরী

মুক্তাগাছার চৌধুরী বংশ শিকারী বংশ বলিলেই চলে। এই বংশে কম-সে-কম ডজন খানেক উচু দরের শিকারী ব্যক্তির হইয়াছেন : জগৎকিশোর, সূর্য্যকান্ত, শশিকান্ত, মহেশকিশোর, জিতেন্দ্রকিশোর প্রমুখ মহোদয়। ব্রজেন্দ্র নারায়ণের 'শিকার ও শিকারী' বইখানা বাংলা-সাহিত্যে নূতন দান।

## বগুড়ার নবাব সাহেব

বগুড়ার নবাব সাহেব পরলোকগত আবদুস্ সোভান চৌধুরী একজন বড় শিকারী ছিলেন।

# তরুণ বাঙ্‌লার শারীর-সম্পদ্‌

একদিন বাঙালীর স্বাস্থ্য ও শরীরের অনুপম সৌষ্ঠব দেখিয়া শতবর্ষ পূর্ব্বে লর্ড মিণ্টো লিখিয়াছিলেন—

এমন সুন্দর জাতি আমি আর দেখি নাই। মাদ্রাজীদেরও আমি প্রশংসা করিয়াছিলাম। ইহারা মাদ্রাজীদের চেয়ে অনেক শ্রেষ্ঠ। উহারা ছিল কৃশ। ইহাঁরা দীর্ঘকায় পেশীবহুল এ্যাথ্‌লেটের মতো চেহারা—সুগঠিত এবং মুখমণ্ডল ও অঙ্গসৌষ্ঠব নিরূপম। প্রাচীন গ্রীক্‌ ও রোমানদের ন্যায় এঁদের দেহ, এবং তাহাও বহুবিচিত্র।

"I never saw so handsome a race. These are much superior to the Madras people, whose form I admired also. Those were slender. These are tall, muscular, athletic figures, perfectly shaped and with the finest possible cast of countenance and features. The features are of the most classical European models, with great variety at the same time." *

Lord Minto's Letter dated the 20th. September 1807 quoted in 'A Dying Race—How dying' by K. L. Sarcar. M. A. B. L.

যাহাদের অতুলনীয় শরীর-সম্পদ্ বিদেশীয়দিগেরও বিস্ময় উদ্রেক করিত, আজিকার বাঙালীর ম্লান, শ্রীহীন ও কঙ্কালসার চেহারা দেখিয়া কে বলিবে ইহারাই শতবর্ষ পূর্ব্বের পৌরুষ বাঙালীর বংশধর ?

এই অতি বড় দুঃখের পশ্চাতে যে বিষাদময় অতীত লুক্কায়িত রহিয়াছে, সে করুণ ইতি-কথা না-ই বা বলিলাম। বাঙালীর শরীর-সম্পদের ধ্বংসের ইতিহাস অতি করুণ ও মর্ম্মস্পর্শী।

তারপর অনেক কাল পরের কথা। বাঙালীর জীবনে সেদিন এক পুণ্যতিথি, যেদিন বাঙালা ৺নবগোপাল মিত্র প্রমুখ নেতৃবৃন্দের উদ্যোগে স্বদেশী-মেলায় শরীর-চর্চ্চার কঠোর প্রয়োজনীয়তা চোখ মেলিয়া দেখিতে পাইল। সে বছর পঁচিশেক আগেকার কথা। সেই স্বদেশী যুগের প্রারম্ভ হইতে বাঙালীর শরীর সাধনা ফল্গুর নিরবচ্ছিন্ন ধারার মত ধীরে ধীরে বহিয়া চলিয়াছে। বিশেষ ভাবে বিগত কয়েক বৎসর হইতে এই শরীর-চর্চ্চার আন্দোলন সারা দেশময় ব্যাপিয়া পড়িয়াছে। ইহারই ফলে আমরা একদল তরুণ যুবক পাইয়াছি, যাহারা শরীর সাধনায় সাফল্য লাভ করিয়া বাঙালীর লুপ্ত দেহ-শ্রী ও অঙ্গ-সৌষ্ঠব ফিরাইয়া আনিয়াছেন। তাহাদের জন-কয়েকের সংক্ষিপ্ত পরিচয় এখানে দেওয়া হইল। ইহাদের পরিচয়ে তরুণ বাঙলার প্রাণে উৎসাহের নবধারা নামিয়া আসুক।

## শ্রীভূপেশচন্দ্র কর্ম্মকার

রিপণ কলেজের বি-এস্‌সি ক্লাশের ৪র্থ বার্ষিক শ্রেণীর ছাত্র ছিলেন। ইহার পর কারমাইকেল মেডিক্যাল কলেজে পড়েন। ১৯২৭ সালে কলিকাতায় যে All-India Best Physique Competition হইয়াছিল, তাহাতে ইনি শীর্ষস্থান অধিকার করিয়াছিলেন। অথচ ইহার দুই বছর পূর্ব্বে যখন প্রোঃ ঠাকুরতার নিকট ব্যায়াম শিখিতে আরম্ভ করেন, তখন ইহার শরীরে খানকয়েক হাড় ব্যতীত আর কিছুই দেখা যায় নাই। কিন্তু আজ প্রাচীন গ্রীসীয় অতুলনীয় শরীর-সৌষ্ঠবও ইহার দেহ-শ্রীর নিকট হার মানে। ইহার শরীরের ওজন ১১ ষ্টোন ৬ পাউণ্ড। ইনি পেশী সঙ্কোচন, লোহার পাত মোচড়ানো, মোটর রাখা, হিউম্যান ব্রিজ প্রভৃতিতে দক্ষতা লাভ করিয়াছেন।

## শ্রীসত্যপদ ভট্টাচার্য্য বি. এস্‌সি.

ইনি ভার-উত্তোলনে সুদক্ষ। ১৯২৯ সালে ইনি রিপণ কলেজ হইতে বি-এস্‌সি পাশ করেন। বি-এস্‌সি পড়িবার সময় ইনি ১৯২৮ সালে নিখিল ভারত ভার উত্তোলন প্রতিযোগিতায় প্রথম হন। বাঙালীর সাধারণ খাদ্য ডালভাতই ইহার নিত্যকার আহার। ১৯২৫ সালে যখন প্রোঃ ঠাকুরতার নিকট ব্যায়াম-চর্চ্চা আরম্ভ করেন, তখন ইহার স্বাস্থ্য ও শরীর সাধারণ রকম ছিল। দেড় বছর নিয়মিত ব্যায়াম-চর্চ্চার ফলে আজ এই নয়ন-লোভন

শরীরখানি গঠিত হইয়াছে। এই সময়ে ইহার বুকের বেড় ছিল ৪৮ আটচল্লিশ ইঞ্চি।

## শ্রীপ্রমোদেশ্বর বসু

ইনি কুমিল্লা ভিক্টোরিয়া কলেজে বি-এ ক্লাশে পড়িতেন। ইনি একই-দিকে চলন্ত দুখানা মোটর টানিয়া রাখিতে পারেন, লৌহদণ্ড বাঁকা করিতে পারেন, মোটর অ্যাক্সিডেণ্ট (motor accident), Fatal jump ও human bridge প্রভৃতিও করিতে পারেন। ইনি এ সকলই নিজে নিজে অপরের সাহায্য ব্যতীত শিক্ষা করিয়াছেন। ইনি প্রথমে বুকডন, বৈঠক, মুগুর-ভাজা ও কুস্তি করিয়াছেন, বারবেল ও বারের কসরৎ করেন। বছর দেড়েকের ব্যায়াম-চর্চ্চার ফলে ইহার শরীরের এই চমৎকার উন্নতি লাভ হইয়াছে। ইহার ওজন ১৭০ পাউণ্ড; বুকের বেড় ৪৩½ ইঞ্চি, বাহু ( Bicep ) ১৫ ইঞ্চি।

## শ্রীসুবোধচন্দ্র মুখার্জি

ইনি যখন বি-এস্‌সি পড়িতেন, তখন প্রোঃ ঠাকুরতার শিক্ষকতায় দুই বছর নিয়মিত ব্যায়াম-চর্চ্চার ফলে ইহার অতি সুন্দর সুস্পষ্ট ও সুগঠিত মাংসপেশীসমূহ ( Clear-cut heavy muscles ) গঠিত হইয়াছে। আড়াই মণ ওজন অনায়াসে তুলিতে পারেন।

## শ্রীবিজয়কুমার মল্লিক

ছোটকালে ইহার শরীর অতি ক্ষীণ ছিল; বাধ্য হইয়া সেকেণ্ড ক্লাশেই পড়াশুনায় ক্ষান্ত দিতে হয়। লিভার অতি খারাপ ছিল, চোখের দৃষ্টি এত ক্ষীণ হইয়াছিল যে তিন হাত দূরের লোক পর্য্যন্ত চিনিতে পারিতেন না। সকলেই তাহার জীবনের আশা একরূপ ছাড়িয়া দিয়াছিলেন। কিন্তু ইনি বিষ্ণুচরণ প্রভৃতির শরীর-চর্চ্চা দেখিয়া সঙ্কল্প করিলেন, শরীর ভাল করিবেনই। ক্রমান্বয়ে দেড় বছর (একদিনও বাদ না দিয়া) ব্যায়াম-চর্চ্চার ফলে ইহার শরীরের এই অসাধারণ উন্নতি ও পরিপুষ্টি হইয়াছে। এককালে যাহার হাড়গুলি একটি একটি করিয়া গোনা যাইত, আজ তাহার দেহের মাংসপেশীর অপূর্ব্ব সৌন্দর্য্য দেখিয়া বিস্ময়ে অবাক হইতে হয়। পেশীসংকোচনে কৃতী।

## শ্রীবিষ্ণুচরণ ঘোষ বি. এল.

বাঙালীর মধ্যে ইনি বোধ হয় প্রকাশ্যভাবে সাধারণের নিকট muscle control (মাংসপেশীর স্বেচ্ছানুরূপ সঞ্চালন) দেখাইয়া প্রথম প্রশংসা অর্জ্জন করেন। ছোটকালে ইহার শরীর নেহাৎ সাধারণ রকমের ছিল এবং অতিশয় রোগা ছিলেন। ইহার muscle controlএ অসাধারণ দক্ষতা দেখিয়া অনেক সাহেবও ইহার নিকট শিক্ষা লাভ করিতে আসিয়া থাকেন। যুযুৎসু বিদ্যায়ও ইহার যথেষ্ট পারদর্শিতা আছে।

বিষ্ণুবাবুর ভাই আমেরিকা-ফেরত বিখ্যাত স্বামী যোগানন্দ। স্বামী যোগানন্দের শরীর-চর্চ্চা সম্বন্ধেও বিশেষ জ্ঞান আছে। তাঁর উপদেশও বিষ্ণুবাবুর পেশী-সংকোচনে সহায়তা করিয়াছে। ১৯৩২ সালে বিষ্ণুবাবু ব্যায়াম চর্চ্চা শিক্ষার জন্য ইংলণ্ড গিয়াছিলেন এবং ১৯৩৯এ আমেরিকা গিয়াছিলেন। কলিকাতায় তাঁহার জিমনাসিয়াম হইতে ইতিমধ্যে কয়েকজন শক্তিশালী তরুণ ব্যায়ামগীর তৈরি হইয়াছেন।

## শ্রীকেশবচন্দ্র সেন বি-এ

ফরিদপুর জেলার কোটালিপাড়া গ্রামে বাড়ী। কলিকাতা বিদ্যাসাগর কলেজ হইতে বি-এ পাশ করেন। ভার-উত্তোলন, লোহার পাত জড়ানো, মোটর রোখা প্রভৃতি বিষয়ে ইহার অসাধারণ দক্ষতা। ইহার উদ্যোগে অনেক স্থানে শরীর চর্চ্চার জন্য ব্যায়ামাগার ও ক্লাব প্রতিষ্ঠিত হইয়াছে।

## শ্রীঅনুকূলচন্দ্র দাস

যে ছেলেটি একদিন ম্যালেরিয়ায় ভুগিয়া ভুগিয়া ও অজীর্ণে ক্ষীণ হইয়া কোন রকমে প্রাণের প্রদীপটা জ্বালাইয়া রাখিয়াছিল, আজ তাহারই অসাধারণ শক্তি-সামর্থ্যের কথায় বিস্মিত হইতে হয়। তাহার মোটর-রোখা ঢাকা শহরকে প্রথম বিস্মিত করিয়া তোলে। বুক দিয়া ঠেলিয়া চলন্ত মোটর রোখা ইহার কৃতিত্ব। বছর কয়েকের নিয়মিত ব্যায়াম-চর্চ্চার ফলে অজীর্ণ রোগী অনুকূল

আজ এমন শরীর-সামর্থ্য লাভ করিয়াছেন ; ইনি ঢাকা বিশ্ব-বিদ্যালয়ের ছাত্র ছিলেন।

## শ্রীবনমালী ঘোষ ও তাহার ভাই সকল

বনমালী ঘোষ, গোবর বাবুর নাম-করা শিষ্য ও খ্যাতনামা পালোয়ান। ইনি গোবর বাবুর সঙ্গে আমেরিকায় গিয়াছিলেন এবং অনেকের সঙ্গে বিশেষ কৃতিত্বের সহিত কুস্তি লড়িয়াছেন। ইঁহার দুই ভাই—শ্রীহর্ষা ঘোষ বি-এ ও শ্রীপ্রকাশ ঘোষ বি-এস্‌সি ; এঁরাও ভাল কুস্তিগীর। হর্ষা ঘোষ ভার-উত্তোলনে ১৯২৫ ও ২৭ সালে দুইবার All Bengal Weight Lifting Cup লাভ করিয়াছিলেন।

### শ্রীবসন্তকুমার বন্দ্যোপাধ্যায়

কলিকাতাস্থ আহিরীটোলায় বসন্তকুমারের পৈতৃক বাস-ভবন। ইঁহার বয়স ২৩ বৎসর। সবেমাত্র মেডিকেল ইন্‌ষ্টিটিউট্ হইতে পাশ করিয়া বাহির হইয়াছেন। অথচ এই বয়সেই ইনি এত বিচিত্র রকমের নানাবিধ ব্যায়াম-চর্চ্চায় পারদর্শিতা লাভ করিয়াছেন যাহা বস্তুতঃই গর্ব্ব ও গৌরবের বিষয়। বাল্যকাল হইতেই বসন্তকুমার ব্যায়াম-চর্চ্চায় অভ্যস্ত। দাঁতে ও হাতে শিকল ছেঁড়া, ৬।৭ মণ ওজনের কামানের গোলা শূন্যে ছুঁড়িয়া তাহা ঘাড়ে ও পিঠে লওয়া, দাঁত দ্বারা টাট্টু তোলা ইত্যাদি শক্তিক্রীড়ায় বসন্তকুমার যথেষ্ট কৃতিত্ব দেখাইয়াছেন। বুকে হাতী তোলা ও গুরুভার প্রস্তর খণ্ড ধারণ করা ( প্রায় ৫০ মণ )

তাহার অন্যতম শক্তিক্রীড়া। চেয়ারে ঘাড় ও গোড়ালি রাখিয়া সমস্ত শরীর সাঁকোর মত করিয়া স্বর্গীয় শ্যামাকান্তের ন্যায় বুকে পাথর চাপা দিয়া তদুপরি হাতুরীর ঘা' মারা হইয়াছে, বসন্তকুমার ধৈর্য্য সহকারে সহ্য করিয়াছেন! একাধিক মোটর গাড়ী ও লড়ি (মালগাড়া) একই দিকে ধাবমান হইলে টানিয়া রাখিতে



শ্রীবসন্তকুমার বন্দ্যোপাধ্যায়

পারেন। এতদ্ব্যতীত কতকগুলি কৌতুকপ্রদ রোমাঞ্চকর খেলা দেখাইয়াও বসন্তকুমার কৃতিত্ব অর্জ্জন করিয়াছেন। শায়িত অবস্থায় বসন্তকুমার ৭ হাত চওড়া ও ১৬ হাত লম্বা একখানি মই পায়ের উপর ধারণ করেন এবং উহার উপর ৮।১০ জন বালক উঠিয়া নানারূপ কসরৎ করিতে থাকে। নাকের উপর একটি বাঁশ ধারণ করেন—উহার অগ্রভাগে পা-বাঁধা একটি বালক

নানারকম কসরৎ দেখাইতে থাকে। তীরের খেলা, বন্দুকের খেলা, ছোরার খেলা ইত্যাদিতেও বসন্তকুমার অভ্যস্ত হইয়াছেন। বসন্তকুমার এক্ষণে শরীর-চর্চ্চা বিস্তারে আত্ম-নিয়োগ করিয়াছেন এবং এই উদ্দেশ্যে তিনি ব্যায়াম-শালা প্রতিষ্ঠা করিয়া ব্যায়াম শিক্ষা দিতেছেন।

## শ্রীষোড়শীকুমার গাঙ্গুলী

কলিকাতা ভবানীপুর আশুতোষ কলেজের ছাত্র ছিলেন। বিদ্যালয়ে পড়িবার সময় হইতেই ব্যায়াম-চর্চ্চায় ইনি মনোনিবেশ করেন। ইনি দাঁত দ্বারা চারি মণ ত্রিশ সের ওজনের গুরুভার তুলিতে পারেন। ইহা ব্যতীত মোটোর-রোখা, টালীভাঙ্গা, পেশী সঞ্চালন প্রভৃতিতে ইনি কৃতিত্ব দেখাইয়াছেন। ইহাঁর বর্ত্তমান বয়স ২৮ বৎসর।

## শ্রীদিগেন্দ্র চন্দ্র দেব

ইঁহার বাড়ী মৈমনসিংহ জেলায়। মুক্তাগাছা হাই স্কুল হইতে প্রবেশিকা পরীক্ষায় উত্তীর্ণ হইয়া মৈমনসিংহ কলেজে পড়েন। এক সময়ে মৈমনসিংহের বিখ্যাত ব্যায়াম-বীর বাবু ধীরেন্দ্রমোহন সেনের নিকট ইনি বিশেষ ভাবে ব্যায়াম-চর্চ্চা করেন। বর্ত্তমানে তিনি তিনখানি মোটর গাড়ীর গতিরোধ করিতে পারেন, বুকের উপর ১০৮ মণ ভার ধারণ করিতে পারেন, দেড় ইঞ্চি গোলাকার লৌহদণ্ড বক্র করিতে এবং এক হাতে দেড় মণ ভার উত্তোলন করিতে পারেন। এতদ্ব্যতীত লাঠিখেলা,

তলোয়ার খেলা, ধনুর্বিদ্যা, সড়কী খেলা প্রভৃতিতে ইনি বিশেষ পারদর্শিতা লাভ করিয়াছেন। দুর্ব্বৃত্তের হাত হইতে অসহায় রমণীদিগের উদ্ধার-কার্য্যে ইনি যথেষ্ট কৃতিত্ব ও সাহস প্রদর্শন করিয়াছেন। ইনি বি-এ পরীক্ষায় উত্তীর্ণ হইয়া কলিকাতায় আইন পড়িয়াছেন। ইনি শরীর-চর্চ্চা শিক্ষা দানে নিযুক্ত আছেন। ইঁহার শরীরের মাপ এইরূপ—৫-১১" ; বুক—৪৩" ; পুরোবাহু (Bicep)—১৭½" ; কটী—৩২" ; উরু—২৬" ; কব্জি—১৩½"।

**শ্রীপ্রফুল্লকুমার ঘোষ** (জন্ম ১৯০১ সেপ্টেম্বর)

সাঁতার কাটা একটি উৎকৃষ্ট ব্যায়াম। পূর্ব্বে আমাদের দেশের প্রায় সকলেই ইহাতে অভ্যস্ত ছিল। পাড়া-গাঁয়ের জলাশয়গুলিকে সন্তরণ-প্রিয় ছেলেমেয়েদের দল মুখরিত করিয়া তুলিত। শহরের আবেষ্টনে এই সহজ আনন্দটি আমাদিগের নিকট হইতে দূরে চলিয়া গিয়াছিল। ইদানীং কলিকাতা, ঢাকা প্রভৃতি বড় বড় শহরে এ বিষয়ে একটা সাড়া আসিয়াছে। আজ আমাদের পরম গৌরবের কথা, বাঙালী যুবক প্রফুল্লকুমার দীর্ঘকাল সন্তরণে পৃথিবীর সকলের উপরে উঠিয়াছিলেন। প্রফুল্ল-কুমার ১৯৩০ সালের ৩০শে আগষ্ট শনিবার ভোর ৬টা ৮ মিনিটের সময় কলিকাতার কর্ণওয়ালীশ ট্যাঙ্কে (হেঁদুয়া) সাঁতার কাটিতে নামেন। ক্রমাগত ৬৭ ঘণ্টা ১০ মিনিট সাঁতার কাটিয়া মঙ্গল বার রাত্রি ১টা ১৮ মিনিটের সময় জল হইতে উঠিয়া

আসেন। তাহাকে কর্ণওয়ালীশ ট্যাঙ্ক ২৭৪ বার পারাপার হইতে হইয়াছিল।

## শ্রীরবীন্দ্র চট্টোপাধ্যায়

এলাহাবাদের রবীন্দ্র চট্টোপাধ্যায় ১৩৩৯ সালের ভাদ্র মাসে আলীগড়ে ইংরেজ ম্যাজিষ্ট্রেট এবং অন্যান্য সরকারী কর্ম্মচারী ও বহু বে-সরকারী ভদ্রলোকের সমক্ষে পৃথিবীর মধ্যে সর্ব্বাপেক্ষা অধিক সময় সন্তরণ করিয়াছেন। ইহার পর, তাঁহাকে অভিনন্দিত করিবার জন্য যে সভা হয়, তাহাতে চল্লিশ হাজার লোক উপস্থিত ছিল। এলাহাবাদে ইংরেজী দৈনিক লীডারে এই ঘটনার যে বিস্তৃত বর্ণনা হইয়াছিল তাহা হইতে সংক্ষেপে দু-একটি কথা লিখিতেছি।—

"সেদিন সন্ধ্যায় অসম্ভব উৎসাহ ও উদ্দীপনার সঞ্চার হইয়াছিল। রবীন্দ্র চাটার্জিকে সম্মান প্রদর্শনের জন্য এক বিরাট মিছিল বাহির হইয়াছিল। স্বয়ং ম্যাজিষ্ট্রেট্, রবীনের মা ও ডাক্তার অগ্রবর্ত্তী ছিলেন, তৎপর পুলিশ ব্যাণ্ডপার্টি, স্কাউট দল ও তাহাদের ব্যাণ্ডপার্টি ছিল। বহু লোক মিছিলে যোগদান করিয়াছিল। যখন সভাস্থলে মিছিল পৌঁছিল, তখন সেই দারুণ গরমেও প্রায় চল্লিশ হাজার লোক উপস্থিত হইয়াছিল। ম্যাজিষ্ট্রেট্ সভাপতির আসন গ্রহণ করিয়া রবীন্দ্র চাটার্জিকে সম্বর্দ্ধনা করিলেন। এরূপ বিপুল উৎসাহ ও সম্মাননা খুব কম ব্যাপারেই দেখা যায়।"

ইহার পর রবীন চাটার্জি এলাহাবাদে ৮৮ ঘণ্টা ১২ মিঃ সন্তরণে ছিলেন। ১৯৩৬ সালের ৬ জুলাই রাত্রি ১১-২০ মিনিটে লাহোর ডি. এ. ভি. কলেজের পুষ্করিণী হইতে ইনি হাত-পা-বাঁধা অবস্থায় সাঁতার হইতে উঠিয়া আসেন। ইনি ৬৩ ঘণ্টা এই ভাবে সাঁতারে ছিলেন।

## শ্রীমণি ধর

চুলের ও দাঁতের কসরতের জন্য মণি ধরের নাম বিখ্যাত। ইনি ঢাকানিবাসী ৺নগেন্দ্রচন্দ্র ধরের দ্বিতীয় পুত্র এবং কলিকাতার সুবিখ্যাত ধর ব্রাদার্সের অন্যতম মালিক। বাল্যকাল হইতেই ইঁহার চুল অত্যন্ত ঘন ও কুঞ্চিত ছিল এবং চুলের জন্য বেশ যত্নও করিতেন। ১৯২৫ সাল হইতে ইনি পুলিন দাস মহাশয়ের লাঠি ক্লাবে নিয়মিত ব্যায়াম করিতেন। উহার বছর খানেক পরে একদিন চুলে বাঁধিয়া একটি বারবেল উত্তোলন করেন। ইহার পর হইতেই তিনি চুলের সাহায্যে নানা রকম কসরত শুরু করেন। দাঁতের কসরতও ইহার পর হইতেই আরম্ভ করেন। চুলের সাহায্যে ইনি ৪০০ পাউণ্ড ওজনের বারবেল তুলিতে পারেন, মোটর টানিয়া রাখিতে পারেন, লোক-বোঝাই গরুর গাড়ী টানিয়া নিয়া যাইতে পারেন। দুইজন পূর্ণবয়স্ক যুবক তাঁহার চুল ধরিয়া দুই পাশে ঝুলিয়া থাকে এবং তিনি স্থির ভাবে দণ্ডায়মান থাকেন, দাঁতে দড়ি বাঁধিয়াও তিনি নিজে শূন্যে ঝুলিতে পারেন, এবং তাঁহার দাঁতে আবদ্ধ দড়ি সহায়ে

একজন যুবক অনায়াসে ঝুলিয়া থাকিয়া নানারূপ শারীরিক কসরত দেখাইতে পারেন। দাঁত ও চুলের ব্যায়াম ছাড়া ইনি লাঠি, ছোরা, জুজুৎসু প্রভৃতি খেলায়ও পারদর্শী। ইনি এ যাবত বহু স্থানে প্রকাশ্যে নিজের এই শক্তিমত্তার পরিচয় দিয়াছেন এবং কলিকাতার অনেকগুলি শরীর-চর্চ্চা-সমিতির সহিত সংশ্লিস্ট আছেন। বর্ত্তমানে ইঁহার বয়স ৩৪ বৎসর (১৯৩৯)।

## শ্রীবঙ্কিমচন্দ্র দাস

ইনি শ্রীযুক্ত পুলিন বিহারী দাস মহাশয়ের ভাগিনেয়। কলিকাতায় মাতুলের নিকট নানাবিধ ব্যায়াম-চর্চ্চা শিক্ষালাভ করিয়া পারদর্শী হইয়াছেন। ইনি লাঠি, ছোরা, তলোয়ার খেলা ও জুজুৎসু বিদ্যায় বিশেষ দক্ষতা লাভ করিয়া খ্যাতি অর্জ্জন করিয়াছেন। ইঁহার তলোয়ার খেলা বাস্তবিকই প্রশংসনীয়। অনাবৃত পেটের উপর আলু পান ইত্যাদি রাখিয়া তলোয়ার দ্বারা কাটা, জিহ্বার উপর চূণ ও লবঙ্গ রাখিয়া কাটা, নাকের উপরের সিঁদুর তুলিয়া নেওয়া, মাথার উপর কলা রাখিয়া কাটা, ইত্যাদি তলোয়ারের খেলা বড়ই চমকপ্রদ। একটি আস্ত কলাগাছের মাথায় একটি নারিকেলসহ জলপূর্ণ কলসী রাখিয়া গাছটিকে তলোয়ার দ্বারা এমন ভাবে টুকরা টুক্‌রা করিয়া কাটেন যে সমগ্র গাছটি আস্তই স্থির ভাবে দাঁড়ানো থাকে এবং উহার মাথার কলসীও কিছুমাত্র টলেনা। শরীর-চর্চ্চার নানা ক্রীড়া দেখাইয়া কুম্ভমেলায়, কংগ্রেসে, হিন্দুমহাসভায় ইনি বিশেষ ভাবে

পুরস্কৃত ও প্রশংসিত হইয়াছেন। কলিকাতায় কয়েকটি শরীর-চর্চ্চার প্রতিষ্ঠানের সহিত যুক্ত থাকিয়া ইনি এই ব্যায়াম-চর্চ্চার প্রচার কার্য্যে ব্যাপৃত আছেন। আমরা তাঁহার উন্নতি ও সফলতা কামনা করি। ইঁহার বয়স বর্ত্তমানে ৩৪ বছর (১৯৩৯)।

## শ্রীসুরেন্দ্রনাথ দাস

ইনি ভবানীপুর আশুতোষ কলেজ ও সাউথ সুবার্বান স্কুলের ব্যায়াম-শিক্ষক। ইনি বরিশালবাসী, বাল্যকাল হইতে ব্যায়াম-চর্চ্চায় উৎসাহী ও মনোযোগী ছিলেন। সুরেন্দ্রবাবু নানাপ্রকার জিমনাষ্টিকে সুদক্ষ। ইনি একাদিক্রমে বুকের ওপর ৪ টন লোহার রোলার, লৌহ শিকল ছিন্ন করা ও লৌহদণ্ড বক্র করিতে পারেন।

## শ্রীমণি রায়

ইনি কাশী হিন্দু বিশ্ববিদ্যালয়ের ব্যায়াম-শিক্ষক। ইনিও নানা প্রকার জিমনাষ্টিকে সুদক্ষ এবং অনুপম শরীর গঠনের জন্য সর্ব্বত্র প্রশংসিত।

## শ্রীনীলমণি দাস

ইনি বঙ্গবাসী কলেজে পড়িতেন। ইনি মিঃ চিটটুন ও বিষ্ণু ঘোষের নিকট ব্যায়াম শিক্ষা করেন। বর্তমানে ইঁহার শরীরের ওজন ১ মণ ৩০ সের। ইনি নানা উপায়ে লোহার পাত

বাঁকানোয় সুদক্ষ। এজন্য ইনি Iron man ( আয়র্‌ন ম্যান ) উপাধি পাইয়াছেন।

## মাষ্টার তহম্মল হোসেন

ইনি নবদ্বীপ এ্যাথলেটিক ক্লাবের সভ্য এবং ব্যায়াম-শিক্ষক। বয়স ২২ বছর। প্যারালেল বার, রিং, ট্র্যাপিজ, ফ্রী হ্যাণ্ড ড্রিল, ব্রতচারী নৃত্য, ছোরা খেলা, জুজুৎসু ও পেশী সঞ্চালনে পারদর্শী। ইনি তিন টন রোলার বোঝাই গাড়ী বুকে নেন, ধারাল পেরেকের উপর শুইয়া ৭।৮ জন লোক বুকের উপর নেন। ইনি রিপন কলেজে পড়িতেন এবং কলিকাতা বিশ্ব-বিদ্যালয়ের ট্রেনিং কোরের সভ্য। অনেক পুরস্কার পাইয়াছেন। দেহের গঠন সুন্দর।

## শ্রীসুধীরকুমার দাস

ইনি নিখিল ভারত ভার-উত্তোলন প্রতিযোগিতায় ১১ ষ্টোন এর ভূতপূর্ব চ্যাম্পিয়ন। বাগবাজার জিমনাসিয়ামে ভার-উত্তোলন শেখান। ইনি বাংলা ভাষায় 'ভার-উত্তোলন ও শরীর সাধনা' নামক সুন্দর পুঁথি লিখিয়াছেন।



শ্রীসত্যপদ ভট্টাচার্য্য



শ্রীবিষ্ণুচরণ ঘোষ




মণি ধর—চুলের ও দাঁতের কস্‌রতে অদ্বিতীয়



মণি ধর—একদল ছেলেপিলে বোঝাই একটা গাড়ী চুলে বাঁধিয়া টানিয়া চলিয়াছেন



মণি ধর—দাঁতে আবদ্ধ রজ্জু সহায়ে একজন যুবক শূন্যে ঝুলিতেছে



গোবর বাবুর সুযোগ্য শিষ্য শ্রীবনমালী ঘোষ ( মধ্যস্থলে উপবিষ্ট ) ও ছাত্রগণ।



শ্রীবসন্ত বন্দ্যোপাধ্যায়



শ্রীষোড়শী গাঙ্গুলী



অরুণা বন্দ্যোপাধ্যায়



শ্রীবীরেন্দ্রনাথ বসু



শ্রীঅতীন্দ্রনাথ বসু



অপূর্ব্বকুমার দাস

( এলাহাবাদ )

# বাংলার বাহিরে বাঙালী ব্যায়াম-বীর

## ব্যায়াম-বীর বর্ষাতি বাবু

বিহারের রাজধানী বাঁকীপুরে 'শূরোদ্যান" নামে তথাকার বাঙালীদের একটি ব্যায়ামাগার আছে। প্রায় ষাট বৎসর পূর্ব্বে ইহা প্রতিষ্ঠিত হয়। এখানে বহু বাঙালী যুবক ও বালক স্বাস্থ্য ও শক্তি লাভ করিয়া যশস্বী হইয়াছে। স্বর্গীয় অমরনাথ রায় এই ব্যায়ামাগারের অন্যতম উৎসাহী সভ্য ছিলেন। অমরনাথ ১৮৬৫ খৃঃ অব্দে পিতার কর্ম্মস্থান মোতিহারীতে জন্মগ্রহণ করেন। পাটনার সার্ভে স্কুল হইতে পরীক্ষোত্তীর্ণ হইয়া তিনি ওভারসিয়ারি পদে নিযুক্ত হন।

"পাটনায় অবস্থান কালে অমর বাবু শূরোদ্যানে যোগদান করেন এবং অল্পদিনের মধ্যেই একজন বলবান্ পুরুষ বলিয়া প্রসিদ্ধি লাভ করেন। একদিকে তাঁহার বিশাল বক্ষ, উন্নত গ্রীবা ও ললাট, দীর্ঘ সুগঠিত পেশল দেহ তাঁহার বীর্য্য-ব্যঞ্জক শারীরিক সৌন্দর্য্য সম্পাদন করিয়া তাঁহাকে সুদর্শন করিয়া ছিল, অন্যদিকে তাঁহার ধীর-নম্র অমায়িক প্রকৃতি তাঁহাকে আবালবৃদ্ধ সকলের প্রিয় এবং বাঙালী বিহারী সকলের নিকট সম্মানিত

করিয়াছিল। বাল্যকালে প্রতি বর্ষায় তাঁহার প্রায়ই ফোঁড়া হইত বলিয়া শ্রীরোত্থানের সম্পাদক মজুমদার মহাশয় তাঁহাকে "বর্ষাতি" এই নাম দিয়াছিলেন।

"প্রায় কুড়ি একুশ বৎসর হইল, এলাহাবাদে একটি ভারত-বর্ষীয় ব্যায়াম-প্রদর্শনী খোলা হয়। তাহাতে ভারতের নানাস্থান হইতে অনেক হিন্দু-মুসলমান-শিখ পালোয়ান এবং ইংরেজ গোরা স্ব স্ব শক্তি প্রদর্শন করিতে আসিয়াছিলেন। বিহারের তৎকালীন নেতা স্বনাম-প্রসিদ্ধ স্বর্গীয় গুরুপ্রসাদ সেন মহাশয় সেই নিখিল ভারতীয় মল্ল-ক্রীড়া প্রদর্শনীতে প্রতিযোগিতা করিবার জন্য বাঁকীপুর হইতে বাঙালী বীর বর্ষাতিবাবুকে আপন খরচায় এলাহাবাদ পাঠাইয়া দেন। তথায় বল পরীক্ষণীয় অন্যান্য যন্ত্রমধ্যে একটি স্প্রীং পিসটন বা চাপদণ্ড ( Spring piston ) রক্ষিত হইয়াছিল। যিনি ঐ পিস্‌টনে অঙ্কিত ১৯ পর্য্যন্ত ঠেলিয়া দণ্ডটিকে ভিতরে প্রবেশ করাইয়া দিতে পারিবেন, তাঁহারই জিৎ হইবে। কিন্তু পিস্‌টনে হাত না দিয়া কেবল বুক দিয়া বুকেরই জোরে ঠেলিতে হইবে। কি পশ্চিমা পালোয়ান, কি শিখ, কি গোরা, উপস্থিত কেহই যখন সে পরীক্ষায় কৃতকার্য্য হইতে পারিলেন না, তখন যুবক অমরনাথ অগ্রসর হইয়া পিস্‌টনে বক্ষ সংলগ্ন করিয়া সবলে তাহা ১৯ চিহ্ন পর্য্যন্ত ভিতরে প্রবেশ করাইয়া দিলেন। দর্শকমণ্ডলী আনন্দ-ধ্বনি ও প্রশংসাবাণীতে প্রদর্শনীস্থল মুখরিত করিয়া তুলিলেন।

"বর্ষাতি বাবুরা চার সহোদরে যখন আহার করিতে বসিতেন, তখন তাহাদের আহার্য্যের পরিমাণ দেখিবার বস্তু হইত। এক একজনের পাত্রে যে রুটির গোছা উপর্যুপরি সাজাইয়া দেওয়া হইত, তাহা পাত্র হইতে প্রায় কণ্ঠ পর্য্যন্ত উঁচু হইত।

"দুঃখের বিষয় প্রবাসী বাঙালীদের গৌরব চিরকৌমার্য্যব্রতী নিরামিষ-ভোজী বিমল-চরিত্র অমরনাথ দীর্ঘজীবন লাভ করিতে পারেন নাই। তিনি বংশগত বহুমূত্র রোগে ৪৫ বৎসর বয়সেই মৃত্যুমুখে পতিত হন।"

এলাহাবাদের তরুণ ব্যায়ামবীর অপূর্ব্বকুমার দাস ও রবীন্দ্র নাথ দেব ব্যায়াম-চর্চায় কৃতিত্ব দেখাইয়াছেন। আমরা এলাহাবাদের এই দুই তরুণ প্রবাসী ব্যায়াম-বীরের ছবি দিলাম। বড়ই দুঃখের বিষয়, ইহাদের মধ্যে বালক বারীন্দ্রনাথ দেব অল্প বয়সেই পরলোক গমন করিয়াছেন।

# ড্রিল ও প্যারেড্

বাঙলাদেশে শরীর-চর্চ্চা এক নবরূপ পরিগ্রহ করিয়াছে ১৯২৮ সালের কলিকাতা কংগ্রেসের পর হইতে। কংগ্রেসের উক্ত অধিবেশনের সময় হইতে ড্রিল ও প্যারেড বাঙালী যুবকদের প্রাণে এক নবচেতনা আনিয়াছে। ব্যায়াম-চর্চ্চার মধ্যে ড্রিলের মত জাতীয় জীবনকে পরিপূর্ণ ও শক্ত-সমর্থ করিবার এমন শিক্ষা আর নাই। দেশের সৌভাগ্য, আজ এদিকেও জাতির নজর পড়িয়াছে। ১৯২৮ সালের কলিকাতা কংগ্রেসের অতি অল্প সময়ে যেরূপ সুসংহত ও সুশিক্ষিত ভলান্টিয়ার-দল গঠিত হইয়াছিল, উহাতে আশা ও ভরসা খুবই হয়। দেশের নানাস্থানেই আজ ড্রিলের চর্চ্চা আরম্ভ হইয়াছে; সুনিয়ন্ত্রিত হইলে অদূর ভবিষ্যতে দেশের এই ম্লান চেহারা বদলাইয়া দিতে পারে। এই কংগ্রেস উপলক্ষে ড্রিল ও প্যারেডে মেয়েরাও যেরূপ কৃতিত্ব দেখাইয়াছেন, তাহা বস্তুতঃ প্রশংসনীয়।

কলিকাতা ও ঢাকা বিশ্ববিদ্যালয়ের ট্রেনিং কোর এ বিষয়ে কিছু কিছু সাহায্য করিতেছে। আবার কিছুকাল মধ্যে ড্রিল ও ব্যায়ামাদি উচ্চ-ইংরেজী বিদ্যালয়ের ছেলেদেরও অবশ্য-করণীয় বলিয়া পরিগণিত হইতেছে। ইহা আশার কথা, সন্দেহ নাই।

# মেয়েদের ব্যায়াম-চর্চ্চা

মেয়েদের ব্যায়াম-চর্চ্চায় এতদিন দেশ একেবারে উদাসীন ছিল। আজকাল বাংলায় নারী-জাগরণের একটা সাড়া আসিয়াছে। ইহারই ফলে আমাদের দৃষ্টি জাতির অর্দ্ধ-চৈতন্য এই নারীসমাজের উপরেও পড়িয়াছে। এতদিন অন্তঃপুরের পারিপার্শ্বিকের মধ্যে নারীর কর্ম্মগণ্ডী নির্দ্দিষ্ট ছিল, আজ সেই গৃহলক্ষ্মীর আহ্বান আসিয়াছে, তাঁহাকে বিশ্বের সকল কর্ম্মযজ্ঞে যোগ দিতে হইবে। ঘরে ও বাহিরে, গৃহে ও সমাজে নারীকে আজ আপনার দানে ও কর্ম্মে সকল শূন্যতা ও দীনতা পূর্ণ করিয়া লইতে হইবে—জাতিকে পরিপূর্ণ জীবনের আস্বাদ দিতে হইবে।

শারীরিক শক্তি-সামর্থ্য লাভ করিয়া দেহকে কর্ম্মপটু করিবার জন্য নারীসমাজে একটা নব প্রচেষ্টা আরম্ভ হইয়াছে। ব্যক্তিগত ভাবে শরীর-চর্চ্চা অনেক কাল হইতে ধীরে ধীরে চলিয়া আসিতে-ছিল। সেই স্বদেশীর যুগে বাঙ্‌লার মহিমময়ী বীরমাতা শ্রীযুক্তা সরলা দেবী ইহার প্রথম প্রচলন করেন। তাঁহার প্রচেষ্টা শুধু বাঙ্‌লার পুরুষকে নয়, বাঙ্‌লার নারীসমাজেও একটা চেতনা আনে। বীরাষ্টমী সমিতি ইহারই ফল। তাহারপর বিগত কয়েক বছর বাঙলার নারীসমাজ আপনার শারীর-সামর্থ্য লাভের জন্য

একান্ত ভাবে আত্মনিয়োগ করিলেন, দেশের নানাস্থানে লাঠি, ছোরা, যুযুৎসু প্রভৃতি আত্মরক্ষার সহজ ও অব্যর্থ উপায়গুলি আয়ত্ত করিতে লাগিলেন। ইহারই ফলে অনেকগুলি মহিলা-প্রতিষ্ঠানে শরীরচর্চ্চা একটি বিশিষ্ট স্থান অধিকার করিল।

বাঙালী মেয়ের শরীর সাধনার এই নব উদ্যম ও নূতন গতি জয়যুক্ত হোক্।

দুই একজন বাঙালী নারীর শক্তির পরিচয় এখানে লিখিলাম।

## সুশীলাসুন্দরী

"যে সময়ের কথা বলিতেছি সে যুগে কোন বাঙালীর মেয়ের পক্ষে প্রকাশ্য সার্কাস রিংএ অবতীর্ণ হইয়া খেলা দেখান নিতান্তই অপ্রত্যাশিত ছিল। বাঙলাদেশ সে অভাবও পূরণ করিয়াছে। সার্কাস-জগতে সে গৌরবের পাত্রী প্রথম বাঙালী মহিলা-খেলোয়াড় শ্রীমতী সুশীলা সুন্দরী। ইহার পূর্ব্বে অপর কোন বাঙালীর মেয়ে সার্কাস খেলায় যোগদান করিয়াছেন বলিয়া জানা যায় নাই। শুধু যোগদান করা নহে, সুশীলা সুন্দরীর কৃতিত্ব—তাঁহার অদ্ভুত শারীরিক শক্তির ক্রীড়া-কৌশল প্রদর্শন-ক্ষমতা অসাধারণ ছিল। কেহ কেহ বলেন, সুশীলা সুন্দরী সমগ্র ভারতের মধ্যে হিংস্র ব্যাঘ্রের খেলা দেখাইতে সর্ব্বপ্রথম মেয়ে-খেলোয়াড়। মহারাষ্ট্র দেশীয় বহু মহিলা বহুদিন হইতে সার্কাস খেলায় অবতীর্ণ হইয়া আসিতেছেন। কিন্তু বন্য ব্যাঘ্র লইয়া প্রকাশ্য সার্কাসে খেলা দেখাইয়া কেহ যশস্বিনী হইতে পারে নাই। শ্রীমতী সুশীলা

কলিকাতার সোনাগাছি অঞ্চলের অধিবাসিনী। সুশালার দুই পুত্র ছিল—কনিষ্ঠ পুত্র হীরেন্দ্রনাথ নিউ বেঙ্গল সার্কাসের পরিচালক ও স্বত্বাধিকারী।" (ব্যবসা ও বাণিজ্য)

## অরুণা বন্দ্যোপাধ্যায়

ইনি কলিকাতা-নিবাসী বাবু নবকুমার বন্দ্যোপাধ্যায় এম্. এ. মহাশয়ের জ্যেষ্ঠ কন্যা। কয়েক বৎসর পূর্ব্বে ইনি ক্রমাগত নিউমোনিয়া টাইফয়েড প্রভৃতি কঠিন রোগে ভুগিয়া দুর্ব্বল হইয়া পড়েন। সুস্থ সবল হইবার পর ইনি নিয়মিত ভাবে ব্যায়াম-চর্চ্চা আরম্ভ করেন। ইহাতে ইনি বিশেষ উন্নতি লাভ করেন। ক্রমশঃ ইনি লাঠি ছোরা যুযুৎসু খেলাতেও সুদক্ষ হইয়া উঠেন। কয়েক বছর পূর্ব্বে কলিকাতায় রামমোহন রায় শতবার্ষিকী প্রদর্শনী ক্ষেত্রে ইনি বেগবান্ মোটর গাড়ী রোধ করিয়া সকলকে বিস্মিত করিয়াছিলেন। তখন ইহার বয়স ছিল মাত্র পনের বছর। বাঙালী মেয়েদের মধ্যে এমন শক্তিমত্তার পরিচয় সত্যই দুর্লভ।

## প্রমীলাসুন্দরী

প্রায় ২৫।২৬ বছর পূর্ব্বে বাঙালী মেয়ে প্রমীলাসুন্দরী সার্কাস খেলা দেখাইয়া লোকের বিস্ময় জন্মাইয়াছিলেন। বেণীবাবুর এ্যাক্রোব্যাটস সার্কাসে ইনি খেলা দেখাইতেন, লোক বোঝাই পাল্কা-গাড়ি বর্শা দিয়া ঠেলিয়া নিতেন, ৩০ মন ওজনের পাথর বুকে ভাঙ্গিতেন, তিন মন ওজনের গোলা লইয়া খেলা দেখাইতেন। তিনি বোসেস্ সার্কাসেও খেলা দেখাইয়াছেন।

# শরীর-চর্চ্চা-প্রতিষ্ঠান

## অতীন্দ্র বাবু ও শিমলা ব্যায়াম সমিতি

শ্রীযুত অতীন্দ্রনাথ বসু কলিকাতার সিমলা ব্যায়াম সমিতির প্রতিষ্ঠাতা। অতীন বাবু যৌবনকাল হতেই শরীর-চর্চ্চায় দক্ষতা লাভ করেন। তাঁদের বাড়ীতেই কুস্তি ও ব্যায়ামের একটি আখড়া করিয়াছিলেন। এখানে ছেলেরা জিমনাষ্টিক ও কুস্তি করিত। অবশেষে ১৩২৬ সালে তিনি শিমলা ব্যায়াম সমিতি নামে একটি বড় রকমের সমিতি প্রতিষ্ঠা করেন।

বাঙালী ছেলেরা যাহাতে শরীর চর্চ্চা দ্বারা সবল ও সাহসী হইয়া উঠে, এই উদ্দেশ্যেই এই সমিতি প্রতিষ্ঠিত হয়। অতীন বাবুর বয়স এখন ৬০ বৎসর। এই বয়সেও তাঁর উৎসাহের অন্ত নাই। ইহার মধ্যে এই সমিতি একদল তরুণ ব্যায়ামবীর তৈরি করিয়াছেন—তাঁরা সত্যই আমাদের গৌরব।

বর্ত্তমানে এই সমিতির ব্যায়াম-শিক্ষক অতীনবাবুর পুত্র শ্রীযুত বীরেন্দ্রনাথ বসু। বীরেনবাবু ইতিমধ্যে কুস্তি ও যুযুৎসু সম্বন্ধে বাঙলা পুঁথি লিখিয়া দেশের একটি বড় অভাব দূর করিয়াছেন। বীরেনবাবু যোগ্য পিতার যোগ্য পুত্র। বাল্যকালে

ইনি কুস্তি লাঠি ও যুযুৎসু বিদ্যায় দক্ষতা লাভ করিয়াছেন। এখন ইঁহার বয়স ৩৩ বছর।

অতীনবাবু বাঙালী কুস্তিগীর ছেলেদের মধ্যে নিখিল-বঙ্গ কুস্তি প্রতিযোগিতা প্রবর্ত্তন করিয়াছেন। প্রতিবছর এই প্রতিযোগিতা হইয়া থাকে। বীরেনবাবু এ বিষয়ে অনেকখানি সাহায্য করিয়া থাকেন।

এই সমিতির একটি উজ্জ্বল রত্ন শ্রীমান্ ঘনশ্যাম দাস। ইহার শরীর সুগঠিত, মাংসপেশীসমূহ সবল এবং শরীর শক্তিসম্পন্ন। বর্ত্তমানে ইহার বয়স মাত্র ২০ বৎসর। শিমলা ব্যায়াম সমিতিতে ভর্ত্তি হইয়া নিয়মিত ব্যায়াম চর্চ্চা করেন। এই কয় বৎসরের একান্ত অধ্যবসায় ও চেষ্টায় এবং ব্যায়াম শিক্ষক শ্রীবীরেনবাবুর শিক্ষায় আজ এইরূপ সুখ্যাতি অর্জ্জন করিতে সক্ষম হইয়াছেন। ইহার নিম্নলিখিত রেকর্ডগুলি দেখিলেই ইহার কৃতিত্বের পরিচয় পাওয়া যাইবে—

সিমলা ব্যায়াম-সমিতি-পরিচালিত ভারতীয় কুস্তি প্রথায় বঙ্গীয় কুস্তি প্রতিযোগিতায় ১৯৩৭ সালে ৯ ষ্টোন বিভাগের চ্যাম্পিয়ন, ১৯৩৮ সালে ১০ ষ্টোন বিভাগের চ্যাম্পিয়ন, ১৯৩৯ সালে ১১ ষ্টোন বিভাগে চ্যাম্পিয়ন হন। ১৯৩৭ ও ১৯৩৯ সালে দৈহিক সৌন্দর্য্যে বিজয়ী হন। ১৯৩৬ ও ১৯৩৭ সালে খিদিরপুর ব্যায়াম-সমিতি-পরিচালিত নিখিল কলিকাতা পেশী-প্রদর্শনী প্রতিযোগিতায় ( All Calcutta Muscle-

posing Competition ) দৈহিক সৌন্দর্য্যে বিজয়ী হন। ১৯৩৮ সালে হাটখোলা ব্যায়াম-সমিতি-পরিচালিত নিখিল বঙ্গ পেশী-সৌন্দর্য্য প্রতিযোগিতায় ( All Bengal Muscle-posing Competition ) দৈহিক সৌন্দর্য্যে বিজয়ী হন। ১৯৩৯ সালে সমগ্র বঙ্গদেশে দৈহিক সৌন্দর্য্যে বিজয়ী হন।

কুস্তিতেই ইনি বিশেষ কৃতিত্ব লাভ করিয়াছেন। ইহা ছাড়াও ইনি বহু জোরের খেলা দেখাইতে পারেন। সকল বিষয় অপেক্ষা তাহার দৈহিক গঠনের সুষমাই লোভনীয় ও অনুকরণ-যোগ্য।

ইহা ছাড়া এই সমিতির নিম্নলিখিত তরুণ ব্যায়ামগীরেরা অনেক কুস্তি-প্রতিযোগিতায় কৃতিত্ব দেখাইয়াছেন—মুরারী মোহন বসু, নরেন্দ্রনাথ প্রামাণিক, রবীন্দ্রনাথ বসু, শ্যাম ভড়, গণেশচন্দ্র কুণ্ডু, অভয় প্রামাণিক, কৃষ্ণ বানার্জি, রাম দে, কানাই প্রামাণিক, রাধারমণ দাস, ভবতোষ দত্ত, সুনীল সেন, মধু দাস, শ্যাম অধিকারী, ধীরেন বিশ্বাস, মণি দাস।

---

# সেকালের বাংলায় কুস্তি

জাতি জাগে বর্ষার বন্যাধারার মতো। তার প্রবল প্রবাহে জাতির সকল অঙ্গ সতেজ হয়ে ওঠে। তার মনে জাগে নূতন আশা, দেহে জাগে পুলকের উন্মাদনা। মানসিক উন্নতির সঙ্গে সঙ্গে পা বাড়িয়ে চলে তার দেহের উন্নতি।

পশ্চিমের উঠ্‌তি জাতগুলোয় আমরা এইটে বিশেষ করে দেখতে পাই। 'জার্মানীতে খেলাধূলা, শারীরিক ব্যায়াম ও কসরৎ অতিশয় প্রবলরূপে দেখা দিয়েছে। সাঁতার কাটা, দৌড়, হকি, টেনিস, নৌচালনা, কুস্তি, পালোয়ানা ইত্যাদি সকল দিকেই আবাল-বৃদ্ধ-বনিতার ঝোঁক দেখিতেছি। স্বাস্থ্যোন্নতি ও শক্তি-বৃদ্ধি জার্মান সমাজে আজকাল এক নয়া ধর্ম বলিয়া বিবেচিত হইতেছে।'[১] আবার রাশিয়ায় দেখছি, শারীরিক পূর্ণতা সাধনা সেখানে একটা নেশা হয়ে দাঁড়িয়েছে। লক্ষ লক্ষ ক্লাব বা সমিতি গড়ে উঠেছে; আর এরা সকল রকম খেলাধূলায় যোগ দিচ্ছে। রাশিয়ায় একটা চলতি কথা আছে: 'শিশুরাই জীবনের ফুল।' সেই ফুলকে পুরো বিকশিত করবার এমন বিরাট আয়োজন এমন বিপুলভাবে আর হয় নি।[২]

(১) অধ্যাপক বিনয়কুমার সরকার ( পরাজিত জার্ম্মাণী পৃঃ ১২৪ )

(২) The Leader of 8. 9. 36.

## সেকালের বাংলায় কুস্তি

বাংলা দেশেও জাগরণের ঢেউ এসেছে। এদেশে আগে শরীর-চর্চ্চার চল ছিল। একশ বছর আগেও কুস্তি-কসরতের প্রকাশ্য প্রতিযোগিতা হত। সেকালের কাগজে অনেক কুস্তির খবর বের হয়েছে। ১৮২৫ সালের 'সমাচার-দর্পণে' প্রকাশিত হয় :

রাজা বৈদ্যনাথ রায়ের বাগানে এক কুস্তির দঙ্গল হয়। রাজা বৈদ্যনাথ রায় ব্যাঙ্ক-অব্-বেঙ্গলের প্রথম বাঙালী ডিরেক্টর এবং উলুবেরিয়া হইতে পুরী সিংহদরজা পর্য্যন্ত 'কটক রোডের' প্রতিষ্ঠাতা। এই বাগানে প্রায় ৬০ জন লোকের দঙ্গল হয়। সাহেবেরাও এই দঙ্গল দেখিতে আসিতেন। পামর সাহেবের এক অতিকায় ভৃত্য ছিল। তাহার সঙ্গে নন্দকুমার ঠাকুরের বৈদ্যনাথ নামে এক জোয়ান ভৃত্যের দঙ্গল হয়। এই লড়াইয়ে বৈদ্যনাথ জয়ী হয় এবং দর্শকগণ ঘন ঘন করতালি দেন। নন্দকুমার বাবু স্বয়ং গায়ের একলাই শিরোপা খুলিয়া বৈদ্যনাথকে পুরস্কার দেন। এই কুস্তিতে যারা যোগদান করেছিল তারা সকলেই পুরস্কৃত হয়েছিল। চাঁদা তুলে একটা ফণ্ড করা হয়েছিল, তা থেকে এই পুরস্কার দেওয়া হত।

১৮২৭ সালেও একটি বিশেষ কুস্তি বিবরণ প্রকাশিত হয়। সমাচার দর্পণের নিজের ভাষায় বলি—"স্বদেশীয় বিদেশীয় মোগল পাঠান মুসলমান বাঙালী তাহারা দুই দুই জন এক এক বার মল্লযুদ্ধ করিয়াছিল। যত লোক সেখানে কুস্তি করিতে আইসে

তাহারা পারিতোষিক পায়। যে ব্যক্তি জয়ী হয় তাহার অধিক প্রাপ্তি হয়। এই কুস্তি দর্শনে হৃষ্ট মনে ঐ স্থানে শ্রীযুত বিচারকর্তা সাহেব লোকেরা ও আর আর ইংরেজ লোকেরাও উপস্থিত হইয়াছিলেন এবং অনেক মান্য লোকও গিয়াছিলেন।"

১৮৩৬ সালে বালি গ্রামে মহেশচন্দ্র চট্টোপাধ্যায় নামে একজন অতিশয় শক্তিমান্ কুস্তিগীর ছিলেন। ঐ অঞ্চলে সে-সময়ে রাধা গোয়ালা ও তাহার ছেলেরা নামকরা কুস্তিগীর ছিল। মহেশচন্দ্র তাহাদিগকে পরাস্ত করিয়া বহু বছর কুস্তি শিখাইতে পারিতেন। মহেশচন্দ্র যে-কোন লোককে কুস্তিতে আহ্বান করিয়াছিলেন।

আমরা সমাচার-দর্পণে এই খবর প্রকাশিত দেখিয়াছি।

এই সময়ে আর একটি কুস্তি হয় পাথুরিয়াঘাটার দেওয়ান নন্দলাল ঠাকুরের বাড়ীর সম্মুখে। ইহাতে বাঙালী বালকেরা শুধু নয়, বালিকারাও যোগদান করেছিল। শতবর্ষ পূর্বের প্রকাশ্য প্রতিযোগিতায় বাঙালী বালিকাদের যোগদান সত্যই জাতির পরিপূর্ণ প্রাণশক্তির পরিচয় দেয়। সেদিন 'সমাচার-দর্পণ'ও আনন্দে লিখেছিল: "বিশেষতঃ বালিকাদিগের যুদ্ধ সন্দর্শনে কে না আহ্লাদিত হয়।"[১]

আর আজ? ছেলেদের মধ্যে শক্তিচর্চ্চা আবার পুনরুজ্জীবিত হয়েছে বটে, কিন্তু মেয়েদের মধ্যে তার চিহ্ন বড় কম। কেন

(১) সংবাদ-পত্রে সেকালের কথা।

এমন হ'ল ? এক শ' বছরে এমন দারুণ পরিবর্তন কিসে সম্ভব হয়েছে ? এর জবাব বঙ্কিমচন্দ্রের ছোট ভাই সঞ্জীব চাটার্জি লিখেছেন :

"যাহাদের বিশ্বাস যে ইংরেজ-প্রসাদাৎ ইদানীং কুস্তি আরম্ভ হইয়াছে তাহাদের ভুল। ইংরেজী শিক্ষা ও শাসনে বরং আমাদের কুস্তি উঠিয়া গিয়াছে। প্রাতে বালকেরা পাঠাভ্যাস করে, কুস্তির অবকাশ থাকে না। ইতর লোকেরা কুস্তি করিলে তাহাদের উপর পুলিশের দৃষ্টি পড়ে, সুতরাং কুস্তি রহিত হইয়াছে। পূর্ব্বে দেখিয়াছি ইতর লোকদিগকে কোন কার্য্যের ভার দিলে তাহারা তাল ঠুকিয়া সম্মতি জানাইত। এখন আর সে তাল ঠোকা নাই ; কারণ সাধারণ লোকের মধ্যে আর সে কুস্তি নাই, সে বল নাই।"

সুখের বিষয়, বাঙালী-জীবনে আবার ব্যায়াম-চর্চ্চার একটা আলোড়ন এসেছে। তারই ফলে স্থানে স্থানে গড়ে উঠেছে ক্লাব, সমিতি, আখড়া।

কিন্তু একটি নিখিল ভারতীয় কুস্তি-সমিতি এবং সর্ব্বজনগ্রাহ্য কুস্তির নিয়মকানুন আজও গঠিত হয় নাই। ভারতীয় কুস্তি চর্চ্চার উন্নতি ও বহুল প্রচার করিতে হইলে ইহা আজ একান্ত আবশ্যক।

# পৃথিবী-পর্যটনে বাঙালীর ছেলে

## শরৎচন্দ্র রায়

"শরৎচন্দ্র রায় নামে একটি সতের বছরের বালক ম্যাট্রিকুলেশন পাশ করে পদব্রজে পৃথিবী পরিভ্রমণে বের হয়েছিলেন। সে আজ আট বৎসর আগের কথা। প্রায় সাত হাজার মাইল অতিক্রম করে অবশেষে তিনি লণ্ডনে উপস্থিত হন।

"শরৎচন্দ্র কলিকাতা হতে বার হয়ে প্রথমে যান পেশোয়ারে। সেখান থেকে সীমান্ত প্রদেশ পেরিয়ে খাইবার গিরিসঙ্কট অতিক্রম করবার সময় তিনি বন্দী হন আফ্রিদিদের হাতে। এখানে অনেক লাঞ্ছনা তাকে সহ্য করতে হয়। কোন রকমে সেখান থেকে মুক্তি লাভ করে যান কাবুলে। তারপর পারস্য ঘুরে ককেশাস পর্বত লঙ্ঘন করে, পথে আরো অনেক রকমের নিগ্রহ সহ্য করে তিনি উপস্থিত হন রাশিয়াতে। সেখানকার মস্কো লেনিনগ্রাড প্রভৃতি স্থান দেখা শেষ হলে তিনি ধরলেন জার্মানীর পথ। জার্মানীর নাজি গবর্ণমেণ্ট তাকে সন্দেহ করে গ্রেপ্তার করলেন। তিনি নিক্ষিপ্ত হলেন আবার কারাগারে। অনেক কষ্টে কারাগার হতে মুক্ত হয়ে তিনি যান ইংলণ্ডে। নিঃস্ব, রিক্ত-হস্তে এই যুবকটি এইবার ফেরিওয়ালার কাজ নিয়ে জীবিকা

উপার্জ্জনের চেষ্টা করতে লাগলেন। কিন্তু এর আগেই পথ-শ্রমে নানা রকমের নির্য্যাতনে ও অনাহারে তার দেহ ভেঙ্গে পড়েছিল। লণ্ডনে তিনি বারমাস ছিলেন। ১৯৩৪ সালের অক্টোবর মাসের প্রথম সপ্তাহে ইংলণ্ডের একটি হাসপাতালে তাঁর মৃত্যু হয়েছে।”

## বিমল মুখার্জি

১৯২৫ সালে ইনি দুই বন্ধুসহ কলিকাতা থেকে পদব্রজে পৃথিবী ভ্রমণে বাহির হন। এশিয়া, ইয়োরোপ ও আমেরিকার বহু দেশ ভ্রমণ করিয়া ইনি ১৯৩৭ সালে দেশে ফিরিয়া আসিয়াছেন। ইঁহার বয়স এখন ৩৭ বছর। তিন বন্ধুর মধ্যে ইনিই সফলকাম হইয়াছেন।

## রামনাথ বিশ্বাস

গত ১৯৩১ সালের ৭ই জুলাই শ্রীযুক্ত রামনাথ বিশ্বাস সিঙ্গাপুর ত্যাগ করিয়া সাইকেলে মলয় প্রদেশ, শ্যাম, ইণ্ডোচীন, কোরিয়া, জাপান, ফিলিপাইন, কানাডার একাংশ, বালি, মাণ্ডে ই, রেঙ্গুন, মণিপুর, কলিকাতা, পেশোওর, আফগানিস্থান, পারস্য, ইরাক, সিরিয়া, লেভাণ্ট, তুর্কী, বুলগেরিয়া, যুগোস্লাভিয়া, হাঙ্গেরী, অষ্ট্রিয়া, জেকোস্লোভাকিয়া, জার্ম্মনী, হল্যাণ্ড, বেলজিয়ম, ফ্রান্স, ইংলণ্ড ভ্রমণ করিয়াছেন। তিনি বর্ত্তমানে আমেরিকা ও আফ্রিকা প্রভৃতি ভ্রমণ করিয়া সমগ্র পৃথিবী ভ্রমণ করিতে ইচ্ছুক

হইয়াছেন। ইতিপূর্ব্বে এরূপ প্রচেষ্টা কেহ করে নাই। এই প্রস্তাবিত ভ্রমণ শেষ হইলে তিনিই একমাত্র ও প্রথম ব্যক্তি হইবেন যিনি বাইসাইকেলে সমগ্র পৃথিবী ভ্রমণ করিয়াছেন। তিনি ভ্রমণকারীদের জ্ঞাতব্য অনেক তথ্য সংগ্রহ করিয়া ইংরাজীতে এক পুস্তক লিখিতেছেন। উহাতে ভ্রমণকারীদের অনেক সুবিধা হইবে।

---

## পরিশিষ্ট

# সরল ব্যায়াম-প্রণালী

আমাদের দেশের প্রচলিত বুকডন ও বৈঠক সকলের পক্ষেই করা সহজ। উহাতে শরীরের সর্ব্বাঙ্গেরই সঞ্চালন হয়।

ডন (দণ্ড) ও বৈঠক ভারতের জাতীয় কসরৎ। ভারতে এমন লোক বিরল, ডন বৈঠক সম্বন্ধে যে কিছু না জানে। প্রত্যেক কুস্তিগীর ভার তোলা, মুগুর ভাজা এবং ডন-বৈঠক করিয়া থাকেন। ডন-বৈঠক সকল কসরতের মূল ভিত্তি। শুধু ডন-বৈঠক একটি বিশিষ্ট ব্যায়াম-প্রথা হইতে পারে, আবার ইহা অন্যান্য কসরতের আরম্ভ বা ভিত্তিও বটে। ডন ও বৈঠক খালি হাতের ব্যায়াম। যতদিন ও যতখানি পর্য্যন্ত মাংসপেশী পুষ্ট হবার, ডন-বৈঠক তাহা করে। অধিকন্তু ডন-বৈঠক সহিষ্ণুতা বাড়ায়।

ডনে শরীরের সমস্ত অঙ্গ বিকশিত হয়। বুক, ঘাড়, পিঠ, বাহুর ঊর্ধ্বাংশ ও মেরুদণ্ডের ইহা অতি চমৎকার ব্যায়াম। ইহাতে শরীরের গঠন সুন্দর হয়, মেরুদণ্ডের স্নায়ু সতেজ হয় এবং অনুপম বুকের গড়ন হয়।

ডন শুধু ছেলেরা কেন, মেয়েরাও করিতে পারেন। আরম্ভে ডন দৈনিক ৫০ টি করা উচিত। আমাদের কুস্তিগীরগণ রোজ ৫০০ শত ডনের বিধান দেন। বড় বড় কুস্তিগীরগণ রোজ ২০০০ হাজার ডন করেন। রোজ ৫০০০ ডন ভারতীয় রেকর্ড।

বৈঠক, ডনের অনুপূরক ব্যায়াম। পায়ের শক্তির উপর বুক ও ফুসফুসের শক্তি নির্ভর করে। কনুই বাঁকিয়ে কসরৎ করা এই সামর্থ্য

আনে। কাজেই পায়ের কসরৎ খুব ভাল রকম জোরের সহিত হওয়া দরকার। আমাদের দেশে পালোয়ানগণ সাধারণতঃ ডন যতটি করেন, তার ডবল বৈঠক করিয়া থাকেন। একটি লাঠি বা থাম হাত দিয়া ধরিয়াও বৈঠক করা হয়। অনেকে এভাবেও হাতটির আশ্রয় রাখিয়া বৈঠক করিয়া থাকেন।

**ব্যায়াম নং ১ ( বুকডন বা ডন )**



ক

১। ক-চিত্রটির মত মাটিতে হাত ও পা এক এক হাত অন্তর স্থাপিত



খ

কর, পূর্ণ নিঃশ্বাস লও, দম বন্ধ রাখ। তারপর জলদি সামনের দিকে ঝুঁকিয়া খ-চিত্রটির মত বুক নীচে নামাও এবং গ-চিত্রটির মত কোমর নাচু করিয়া ঘাড় ও বুক উঁচু করিয়া উক্ত অবস্থান লও এবং সাথে সাথে নিঃশ্বাস ছাড়িয়া দাও।



গ

বার—৫ হইতে আরম্ভ করিয়া ১৬০ পর্য্যন্ত।

## ব্যায়াম নং ২ ( বৈঠক—১ম প্রকার )

১। দুই পা পরস্পর ১৮ ইঞ্চি অন্তরে রাখিয়া সরলভাবে দাঁড়াও,





ঙ

সম্মুখে তাকাও, পুরা নিঃশ্বাস লও ( চিত্র ঘ ) এবং উক্ত অবস্থায় কয়েক ইঞ্চি সম্মুখে লাফাইয়া আইস, সঙ্গে সঙ্গে গোড়ালির ওপর বস ( ঙ )। পুনরায় দাঁড়াও এবং দাঁড়াইবার সঙ্গে সঙ্গে পূর্ব্ব স্থানে যাও এবং সঙ্গে সঙ্গে নিঃশ্বাসও ছাড়িতে থাক। বসার সঙ্গে সঙ্গে হাত দুইটি মাথার উপরের দিকে উঠিবে এবং দাঁড়াইবার সঙ্গে সঙ্গে হাত দুইটি নীচে নামিবে।

## বৈঠক—২য় প্রকার

বাঁশের খুঁটা বা থাম অবলম্বন করিয়াও বৈঠক করা যায়। চ ও ছ চিত্র দ্রষ্টব্য। প্রথমে চ অবস্থানে দাঁড়াইয়া পরে ছ অবস্থানে গোড়ালির



চ



ছ

ওপর বসিবে। ইহাও ১ম প্রকারেরই অনুরূপ, শুধু হাত দুটি দ্বারা থাম ধরা থাকিবে।

বার—১০ হইতে ২০০ পর্য্যন্ত।

## ব্যায়াম নং ৩

৩। জ-চিত্রের মত সোজা হইয়া দাঁড়াও, দুই পা এক ফুট অন্তর রাখ, দুই হাত একত্রে সোজা ভাবে উঁচু কর। তারপর নিঃশ্বাস লও, পা হইতে কোমর পর্য্যন্ত শরীরটি সোজা ভাবে রাখিয়া শরীরের উপরি-ভাগ ধীরে ধীরে চিত্রটির মত বাকাইয়া হাতদ্বারা মাটি স্পর্শ কর এবং নিঃশ্বাস ছাড়। আবার পূর্ব্বা-বস্থা গ্রহণ কর।



বার—১০ হইতে ১০০ পর্য্যন্ত।

এই কয়টি ব্যায়াম প্রত্যহ অন্ততঃ আধ ঘণ্টা নিষ্ঠার সহিত করিলে প্রত্যেকেই নীরোগ ও শক্তিশালী হইতে পারে।

# ব্যায়ামের সাধারণ নিয়ম

১। প্রত্যহ নির্দ্দিষ্ট সময়ে ব্যায়াম করা উচিত, অনেক ব্যায়াম-বীর সপ্তাহে একদিন ব্যায়াম বাদ দেন।

২। যে-কোন প্রকার ব্যায়াম করা বা খেলার সময় কথা বলা বা শব্দ করা বা বাজে আলাপ করা সম্পূর্ণ অনুচিত।

৩। প্রত্যহ প্রাতঃকালে শৌচকর্ম্মাদি করিবার পর খালি পেটে ব্যায়াম করাই প্রকৃষ্ট রীতি। কেহ কেহ অতি সামান্য কিছু খাবার খাইয়া ব্যায়াম করিয়া থাকেন।

৪। ব্যায়াম করিবার সময় মুখ দিয়া নিশ্বাস প্রশ্বাস গ্রহণ করা সর্ব্বথা বর্জ্জনীয়। নাসিকা দ্বারা শ্বাস প্রশ্বাস লইতে হয়।

৫। ল্যাঙট, কৌপীন, জাঙ্গিয়া বেশ ভাল করিয়া পরিয়া ব্যায়াম করা উচিত। ল্যাঙট বা কৌপিনাদি না পরিয়া কখনও ব্যায়াম করা উচিত নয়।

৬। ব্যায়ামাদি করিবার সময় অস্বাভাবিক ভাব বর্জ্জনীয়। অনেকে ব্যায়ামের সময় দাত মুখ খিচাইয়া থাকেন। উহাতে শরীরের সুগঠন ও সুডৌল নষ্ট করিয়া ফেলে।

৭। উপযুক্ত পরিশ্রম না হওয়া পর্য্যন্ত এক দমে ব্যায়াম করা উচিত।

৮। সম্ভবপর হইলে আয়নার সামনে ব্যায়াম করিলে উন্নতি দ্রুত হইয়া থাকে।

৯। ব্যায়াম করিবার সময় মন যেন বিক্ষিপ্ত না থাকে। শুধু নিজের শরীরের উপরই মনটিকে নিবদ্ধ রাখিতে চেষ্টা করা উচিত।

১০। সর্ব্বোপরি নৈতিক চরিত্রের উপর কঠোর দৃষ্টি রাখা উচিত। ইন্দ্রিয় সংযম ও ব্যায়াম পরস্পর সাপেক্ষ ও সহায়ক।